# এসটেরিক্স ও অভিনেত্রী

গল্প ও ছবিঃ এলবার্ট ইউদেরজো
অনুবাদঃ এবি হাসান চৌধুরী









একি? লোকজন সব গেলো কোথায়?

?!













HAPPY BiRTHDAY TO YOU,
HAPPY BiRTHDAY TO YOU...!


ভুলেই গেছিলাম, যে আজ আমাদের জন্মদিন
ঠিক তাই। তোমরা দুজনে একই দিন জন্মেছিলে।


হ্যাঁ, কিন্তু আমার ওজন বেশী বলে আমি এক মিনিট আগে জন্মেছিলাম।
হা! হা! হা!
হা! হা! হা!


এবং আজকের দিনটা উদযাপন করার জন্য আমরা তোমাদেরএকটা বিশেষ উপহার দেবো


দাঁড়াও দাঁড়াও! দেখি আমি বলতে পারি কি না কি উপহার
আচ্ছা? চেষ্টা করেই দেখো


নিশ্চয়ই একদল রোমান সেনা, শুধু আমাদের পেটাবার জন্য


না ওবেলিক্স। তার চেয়েও ভালো কিছু
উফ!


মা !!!
ভৌ


তুমি কনদাতুম* থেকে শুধুমাত্র আমার সাথে দেখা করতে এসেছো?
তা নয়তো কি? তুই তো আর আমাকে দেখতে আসিস না, দুষ্টু কোথাকার!
?
* রেনেস


লক্ষী মা! তুমি এখনো পালকের মতোই হালকা আছো
আর তুমিও বরাবরের মতোই শক্তিশালী আছো, ওবেলিক্স সোনা
?


এই উপলক্ষে গল গ্রামে হলো এক বিশাল ভোজ
কিন্তু তুমি এখানে এলে কিভাবে? নিশ্চয়ই তোমার আসবার পথে অনেক অসুবিধা হয়েছে!
না, খুব একটা নয়
গপ! গপ!


ভাগ্যক্রমে আমরা মাছ ব্যবসায়ী মাগুরিক্সের পরিবহন গাড়ীতে জায়গা পেয়ে গেছিলাম। তাতেই সোজা লুতেশিয়া থেকে চলে এসেছি


তারপর আমরা ওর এইচজিভিতে লিফট নিয়ে সোজা গ্রামে চলে এলাম
এইচজিভি? সে আবার কি?


একটা গল গাড়ী
**ওবেলিক্স সোনা !!**


চুপ করে খাও তো বাপু! নইলে ঘুষি মেরে ওই গল গাড়ীতে করেই তোমায় হাসপাতালে পাঠাবো!


কিন্তু তোমাদের সাথে আমাদের বাবারা এলেন না কেনো?


তারা আসবেন, কিন্তু কিছু দেরি হবে। তাদের আর্মোরিকান স্যুভেনিয়রের ব্যবসা নিয়েই এখন তারা ব্যস্ত আছেন।
বটেই তো! কনদাতুমে এই সময়ে বেশ বেচাকেনা হয়

তোমার বাবা আসতে না পারার জন্য দুঃখ প্রকাশ করেছেন, আর তোমাকে উপহারস্বরূপ এই তলোয়ারটা দিয়েছেন।
!?
বাহ! এর মনিমুক্তখচিত অপরূপ সৌন্দর্য দেখেই বোঝা যাচ্ছে, যে এটা নিশ্চয়ই কোনো ধনী রোমান অধিপতির কাছে ছিলো।
আসলে এটা একজন মাতাল প্রাক্তন রোমান সেনার কাছে ছিলো। এক পিপে মদের বিনিময়ে সে এটা আমাদের দিয়েছে
চাকুম! চুকুম!
আর এই শিরস্ত্রাণটাও। তুমি এটাকে তোমার কাছে রাখতে পারো ভার্সেলিক্স সোনা
!
হিহি!
হিহি!
**মশাইরা খুব ফূর্তিতে আছেন মনে হচ্ছে? বলেন তো এই শিরস্ত্রাণ পরিয়ে ফূর্তি একটু কমিয়ে দেবার ব্যবস্থা করি**
এদিকে কনদাতুমে
কাপড়িক্স এর বর্মের দোকান
আসুন সম্মানিত খদ্দেররা। গলের প্রাচীন মৃৎশিল্প দেখে চক্ষু সার্থক করুন। সত্যিই এর কোনো জবাব নেই
আমাদের কাছে সব ধরনের ও সব আকৃতির মেনহির আছে। একেবারে আসল আর্মোরিকান গ্রানাইট পাথর থেকে খোদাই করে নিয়ে আসা
আসুন ভায়েরা আসুন। একটা ডলমেন নিতে চান কে? চলে আসুন! চলে আসুন!
অব্যবহৃত শিরস্ত্রাণ
অল্প ব্যবহৃত শিরস্ত্রাণ


পরে...
বেশ ভালোই বেচাকেনা হলো, কি বলো ভাই ওবেলিস্কিক্স?
ঠিক বলেছো ভাই এসট্রোনমিক্স। এখন আমরা বাচ্চাদের জন্মদিন উদযাপন করতে যেতেই পারি


তবে তার আগে একপাত্র মদ খেয়ে নিলে কেমন হয়?
বাহ বেশ বলেছো। সাথে দুটো বুনো শুকরের রোস্ট


বুড়ো শয়তান! তুই সত্যিই চিনেছিস ওদের?
আরে আমি তো বলছি...হিক! ওরাই তারা... হিক!তুমি দেখছি ছাগলের মতো পাগল... ইয়ে মানে.. কাঁঠালের মতো মাতাল... হিক!


গল গ্রামে...
এই বাড়ীতে মনে হচ্ছে গত একশো বছরে কেউ কোনো কাজ করেনি। লক্ষী এসটেরিক্স, তুমি কবে বিয়ে করে একটা বৌ নিয়ে আসবে?
ইয়ে... মা। মানে... বিয়ে করে কি হবে... সেটাই বুঝতে পারছি না


পিটিয়ে তোর এসব অজুহাত ছাড়াবো বদমাশ ছেলে! তোর ওই এডভেঞ্চার করা জীবন এবার বন্ধ করতে হবে।


ওবেলিক্স সোনাআআআ... ডিনার তৈরি
আসছি! এখনই আসছি!


দেখলাম তোমার খাওয়ার রুচী এখনো আগের মতোই আছে। তাই তোমার জন্য এই স্পেশাল স্যুপ বানিয়েছি। নাও খেতে শুরু করো
?!


এহ! কি বিচ্ছিরি স্বাদ রে বাবা!


এখন ওবেলিক্স সোনা, আমাকে বলো। তোমার খেয়াল রাখতে আর রান্না করে খাওয়াতে, তুমি কবে বিয়ে করে একটা বৌ নিয়ে আসবে?
খু! খুগ! খুগ!


পরে কন্দাতুমে...
কন্দাতুমে ব্যবসা করা বেশ ভালো সিদ্ধান্ত ছিলো, কি বলিস ভাই?
সে আর বলতে? এখানে ছাগলের দুধ ছাড়াও... হিক! অন্য তরল পাওয়া যায়

আমার কিন্তু... হিক। আমাদের গ্রামের কথাও বেশ মনে পড়ছে... হিক। বুঝতে পারছি না কেনো।
ওফ সেই গল গ্রাম... আহা ছোটবেলার স্মৃতি... হিক!

আহা কি দুঃখ! হায় কি দুঃখ!
বলিস নে ভাই! আমার আবার কান্না পেয়ে যাচ্ছে। (হাউমাউ)

?!?!

তুতাতির দিব্যি! আমরা বরবাদ হয়ে গেলুম!


জায়গাটা পুরোই ধ্বংসস্তূপ বানিয়ে রেখে গেছে। কিন্তু, মনে হচ্ছে কিছুই চুরি হয়নি
মনে হচ্ছে, কেউ একজন এখানে বিশেষ কিছু খুঁজেছে

ঠিক বলেছিস। আর আমরা সেটা খুঁজে পাইনি

?!

তোদের কয়েদ করা হলো। ওরে... এদেরকে বেঁধে আমাদের সাথে নিয়ে চল।
নিজের ভাগ্যকে ধন্যবাদ দে রোমান, যে আমাদের বয়স হয়ে গেছে, না হলে তোকে আজ দেখিয়ে দিতুম

আমাদের ছেলেরা এটা জানতে পারলে তুই বুঝতে পারবি, কতো গলে কতো রোমান

শয়তান কোথাকার। তোকে মেনহির দিয়ে গুঁতো খাওয়াবো


আজ্ঞে! মহামান্য বোগাস জিনিয়াস। এরাই সে দুজন ব্যবসায়ী, যারা সেই জিনিসগুলো কিনেছিলো


চিনতে পারিস, উড্ডটিয়াস?
হিক! সে আর বলতে... হিক!


বজ্জাত কোথাকার! নিজের কম্যান্ডারের সামনে পান করে আসতে তোর লজ্জা করে না?
করেই তো! কিন্তু আমার যে তেষ্টা পেয়েছিলো
SEE 'ASTERIX AND CAESAR'S GIFT'


একে ধরে নিয়ে অন্ধকার কুঠুরিতে বন্দী করে রাখো। কিছুদিন সেখানে থাকলে ওর তরীবত শেখা হবে


ও একজন উচ্চপদস্থ রোমান অধিপতির কাছ থেকে একটা তলোয়ার আর একটা শিরস্ত্রাণ চুরি করে পালিয়েছিলো। তোমরা কি বলতে পারো, যে সেগুলো এখন কোথায় আছে?


ও হ্যাঁ... নিশ্চয়ই পারি...


সেগুলো আমাদের ছেলে এসটেরিক্স আর ওবেলিক্সের কাছে আছে। আর তারা খবর পেলে তোদের পিটিয়েই তলোয়ার আর শিরস্ত্রাণ বানাবে
চাচা এবার আপন প্রান বাঁচা
ব্যাপার গুরুতর প্রভু! এসটেরিক্স আর ওবেলিক্স কিন্তু সেই পাগল দুটো


সর্বনাশ! তলোয়ার আর শিরস্ত্রাণ তবে ওই দুটো বিপজ্জনক গলবাসীর কাছে আছে। ব্যাপারটা তো তবে আর সহজ রইলো না


এদিকে বিপজ্জনক গলবাসীদের জীবন বেশ শান্তিতেই কাটছিলো... ... কিন্তু তবু, মাঝে মাঝে...
এতো নড়াচড়া করে না এসটেরিক্স! চুপ করে না থাকলে আমি তোমার মাথা ধুয়ে দেবো কি করে?
আর আমার চোখে যে সাবান ঢুকছে, তার কি হবে?


আমি আজ কিছু প্রতিবেশী মহিলা ও তাদের যুবতী মেয়েদের ছাগলের দুধ পানের নিমন্ত্রন জানিয়েছি। তাদের সামনে লক্ষী হয়ে থেকো।
ঠিক আছে জাদুমণি?


আরে আসুন, আসুন। আপনাদের জন্যই অপেক্ষা করছিলাম


একে নিশ্চয়ই চেনেন? এটি আমার ছেলে এসটেরিক্স


বাহ! আপনার মেয়ের নাকটা কি সুন্দর। বেশ তীক্ষ্ণ আর উঁচু


এই যে মেয়েটা! তুমি নিশ্চয়ই ছেলেদের রাতের ঘুম নষ্ট করো?
হায়!


আমি কিন্তু আমার মেয়ে বলে বলছি না... কিন্তু বিশ্বাস করবেন না...
এতো কম বয়সে আমার মেয়েটার এতো গুণ... সে কি আর বলবো
আপনাকে তো একদিন আমার মেয়ের হাতের রান্না খাওয়াতেই হবে...
আপনার ছেলের বয়স যেন কতো বললেন?
একথা স্বীকার না করে উপায় নেই বলেই বলছি, আমার মেয়েটা সবদিক দিয়েই অতুলনীয়...


যথেষ্ট হয়েছে!
আমার মেয়ে...
এবং...


কি হলো জাদুমণি?
আমি এসব সহ্য করতে পারছি না। আমি এখনো বিয়ের উপযুক্ত হইনি


গররররররর...
যত্তসব... ধেত্তেরি...


!


হায় বেলেনোস !
তুমিও?


হা! হা! হা!
হিহিহি !
হো ! হো ! হো
!


নাহ। বেশ মজা হলো
সে না হয় হলো। কিন্তু আমাদের বাবারা এখনো আসছেন না কেনো বলো তো? চিন্তা হচ্ছে


এদিকে কনদাতুমের জেলে
বলে ফেলো উড্ডাটিয়াস। ওই তলোয়ার আর শিরস্ত্রাণ কার?
মহামান্য পম্পেইয়ের। যাকে কিছুদিন আগে জুলিয়াস সিজার রোমান অভ্যুত্থান থেকে বহিস্কার করেছেন... হায় কি তেষ্টা...


তো সে এখন গলদেশে কি করছে?
শুনেছি সে সৈন্য জমায়েত করছে, সিজারের বিরুদ্ধে যুদ্ধ করার জন্য... ওরে বাবারে কি তেষ্টা পেয়েছে রে...


বলো বোগাস জিনিয়াস। ওই তলোয়ার আর শিরস্ত্রাণ নিয়ে আসতে কে তোমাকে বাধা দিচ্ছে শুনি? কিসের জন্য অপেক্ষা করছো?
মহামান্য পম্পেই, অদম্য গলদের সেই গ্রামে যাওয়া অসম্ভব। এছাড়া সিজার তাঁর শিবির দিয়ে সেই গ্রাম ঘিরে রেখেছেন


তোমার ঘটে সামান্য বুদ্ধির আভাস পাচ্ছি বোগাস। ঠিক বলেছো, এই মুহূর্তে সেখানে গেলে সিজার আমার পরিকল্পনা জেনে যাবে
যথার্থ মহামান্য। আমার ওপর ভরসা রাখুন। আমাদের এখন বুদ্ধি ও চতুরতার সাথে কাজ করতে হবে


গ্রামে
এসো ছেলেরা আমি আর ওবেলিক্সের মা মিলে ঠিক করেছি, যে তোমাদের জন্মদিনের জন্য একটা বিশেষ পার্টি দেওয়া হবে
কিন্তু মা


আমাদের জন্মদিন উপলক্ষে তো গ্রামজুড়ে ভোজ হয়েই গেছে, তবে আবার কিসের পার্টি?


তোমরা কি পার্টির কথা শুনে ভয় পাচ্ছো নাকি বাছারা?
ভয়? কেনো? পার্টিতে কি বুনো শুকর খাওয়া যায় না?


এবার আমরা আশেপাশের সব গ্রামের চারনকবিদের নিমন্ত্রন করেছি, যাতে তাদের গানের সাথে আমাদের গ্রামের যুবক যুবতীরা নাচতে পারে
বিশেষ করে এই দুটো জোয়ান মর্দ


এখন যাও, আর কাজে লেগে পড়ো
এই পাত্রতে সুন্দর ফুল নিয়ে এসে আমাদের গ্রাম সাজাতে সাহায্য করো


কিন্তু তুমিই বলো, বন্য শুকর দিয়ে ভোজের থেকে বেশী ভালো আর কিছুতে হয়?
দুজনের কথা খুব মনে পড়ছে যারা এই মুহূর্তে আমাদের বাঁচাতে পারতো
অনহিজেনিক্সের মাছের দোকান


বেলেনোসের নামে! আমাদের ছেলেরা আমাদের বাঁচাতে আসছে না কেনো?
ভূতের শপথ
শান্ত হও তাদের আগে জানতে হবে যে আমরা কোথায়


কোথায় তোমার সেই সমাধান, যা দিয়ে অদম্য গলদের গ্রাম থেকে সেই জিনিসদুটো আনা যাবে, বোগাস?


?
এখানে
















দুই অকর্মার ঢেঁকিকে দেখো কোনো মেয়ের সাথে নাচার সাহসও ওদের নেই

এতো কষ্ট করলাম তবুও ওদের শিক্ষা হলো না


আমার সাথে নাচবে, ওবেলিক্স?
হায় যদি আমি পারতাম। কিন্তু আমার এই যে বন্ধুকে দেখছো, এ কিন্তু খুব ভালো নাচে


ওই? এসো তবে নাচি, ওবেলিকস
না আমি যাবো না
যাও যাও ভদ্রমহিলা অপেক্ষা করছেন














আমার ওবেলিক্স সোনাকে দেখেছো? বাঃ কি সুন্দর নাচছে গো।
মেয়েটাকে সরিয়ে আনা দরকার পরেরবার ওভাবে ছুঁড়ে মারলে আর খুঁজে পাওয়া যাবে না


সেকি? আমি কি ঠিক শুনছি? ওরা সত্যিই গানবাজনা করছে? আমাদের মারতে আসছে না?
হায় মিনার্ভা এই বর্বরগুলো আবার গানও শোনে?


সবকিছু মনে আছে তো? তোমার স্মৃতি নষ্ট হয়ে গেছে, এবং একমাত্র ওর্বেলিক্স ছাড়া আর কারো নাম তোমার মনে নেই। পারবে তো ঠিকঠাক?
নিশ্চয়ই এই নিয়ে তুমি কোনো চিন্তা করো না


দাঁড়াও রোমান !!!
তোমরা কারা? আর কোথায় যাচ্ছো?
?!


সেলাম আমার নাম আঙুলস্ফুলেকলাগাছিয়াস আমি একজন ব্যবসায়ী, গলদেশের ভেতরেই আমার যাতায়াত
আর এই সুন্দরী গল মেয়েটি?


ঠিক জানি না তবে ও নিজের গ্রামে ফিরে যেতে চায়, তাই আমি ওকে নিয়ে এসেছি
গ্রাম? কোন সে গ্রাম?


যেই গ্রামে ওর্বেলিক্স নামে একজন গল থাকে


যেখানে যাচ্ছেন শিগগির চলে যান আর আমাদের কিন্তু আপনারা দেখেননি কেমন?
?


!


সেরেছে! এর সাথে এসে কি বোকামী করলাম নাকি? এখন কি হবে?
আঙুলস্ফুলেকলা তোমাকে চিন্তিত লাগছে যে?


আশা করি, ওরা তোমাকে দেখে চিনবে, লাত্রা ইয়ে মানে ফাবালা
আমাকে না চিনলেও আমার প্রতিভাকে নিশ্চয়ই চিনবে, হাহা


আরে এ যে ফাবালা! তুমি এখানে?
গাঁচুকাম!


হতভাগ্য মেয়েটি কিছুই মনে করতে পারছে না, মনে হচ্ছে স্মৃতিভ্রংশ হয়েছে
সুতরাং আমি বিশালাকৃতিক্সকে ডাকছি


তোমার অভিনয় কিন্তু চমৎকার হচ্ছে চালিয়ে যাও
অভিনয় গোল্লায় যাক হায় দেবতারা, এই বস্তীতে আমাকে থাকতে হবে?


তুমি বলছো, ওর শুধু ওবেলিক্স ছাড়া আর কারো নামই মনে নেই?
এই নাম খুঁজতে খুঁজতেই আমি এই গ্রামে একে নিয়ে এসেছি


অদ্ভুত ব্যাপার ফাবলার ওবেলিক্সের নাম মনে আছে, কিন্তু নিজের স্বামী মিকনাম্বিক্সকে ওর মনে নেই?


তাহলে শিগগির গিয়ে ওবেলিক্সকে ডেকে নিয়ে এসো হয়তো ওকে দেখলে সব মনে পড়বে


ওবেলিক্স! শিগগির এসো! ফাবালা এসেছে তোমাকে খুঁজছে
!


ফা ফাবা ফাবাবাবা
বোকা ছেলে, দাঁড়িয়ে আছিস কেনো? যা


এসটেরিক্স! এসটেরিক্স! ফাবালা আমাকে দেখতে চেয়েছে। গুল মারছি না। সত্যিই দেখতে চেয়েছে


হয় ওবেলিক্স পাগল হয়ে গেছে নয় এখানে সন্দেহজনক কিছু ঘটছে
আহা বেচারা ওবেলিক্স মাঝে মাঝে মনে হয়, ওর হৃদয়টা ওর পেটের চেয়েও বড়


দেখে ওবেলিক্স ফাবালা নিজের স্মৃতি হারিয়ে ফেলেছে, কিন্তু অদ্ভুতভাবে শুধু তোমার নামটাই তার মনে আছে


ওবেলিক্স!
কচটতপ


তোমাকে আবার দেখে অনেক খুশী হলুম প্রিয় ওবেলিক্স
পফহকটত


ফাবালা তুমি গ্রামে কি করছো? তোমার স্বামী মিলনাত্রিক্সই বা কোথায়?
?


এই লিলিপুটটা আবার কে?
ও এসটেরিক্স আমার বন্ধু
?!


হেহে বন্ধু ফাবালা শুধু আমাকেই চিনতে পারছে, আর কাউকে নয়


অবশ্যই এসটেরিক্স প্রিয় বন্ধু তোমাকেও আমি ভুলিনি
!


সেরেছে। এ তো ওভার অ্যাক্টিং করছে


মনে হচ্ছে, বেচারী মেয়েটার কোনো ভয়াবহ আঘাত লেগেছে আমি আমার কুটিরে নিয়ে ওর শুশ্রূষার চেষ্টা করি
ধন্যবাদ রোমান কৃতজ্ঞতাহেতু আমাদের আতিথেয়তা গ্রহন করো
আজ্ঞে দলপতি


হ্যাঁ নিশ্চয়ই দলপতি
?


মনে হচ্ছে, জীবনের শেষ দিনগুলো এই কুঠুরিতেই বসে বসে কাটবে
আর সবাই মনে করছে, আমরা বেশ গরম বিয়ার খেতে খেতে ঘুরে বেড়াচ্ছি
অ্যাই খবরদার বিয়ার নিয়ে কিছু বলবে না


আনন্দে মেতে ওঠো বুড়ো ভামের তোমাদের মুক্তির আদেশ দেওয়া হয়েছে
!


আমি জানতাম মহান বোগাস জুলিয়াসের জয় হোক ভৃত্যকে তিনি মাফ করে দিয়েছেন
এতো জলদি খুশী হোস নে, উড্ডটিয়াস


তোকে শুধু জলের লাইন ঠিক করার জন্য দুদিন ছুটি দেওয়া হচ্ছে, তারপরে আবার তোর কারাবাস শুরু


বাঁচাও! আমাকে এতো অত্যাচার করো না আমার জল সহ্য হয় না
হেহে হেহে


হায়, ওরা আমাকে জল খাইয়ে মেরে ফেলতে চায়
আমরা তোমাকে একটা প্রস্তাব দিতে চাই, উড্ডটিয়াস


জলের লাইন ঠিক করতে তোমাকে নিশ্চয়ই ওরা বাইরে যেতে দেবে, কেমন ঠিক তো?
হ্যাঁ তো?


তো এই থলেভর্তি সেসেস্টার্টি তোমার হবে, যদি তুমি আমাদের বন্ধু ফাবালা আর মিলনান্তিক্সকে জানাও যে আমরা কোথায় আছি


অবশ্যই। ফাবালা আর মিলনান্তু... (যাই হোক) কথা দিচ্ছি


কারো একজনের কন্দাতুম গিয়ে মিলনান্তিক্সকে একটা খবর দেওয়া দরকার
আমি আর প্রবেলিক্স যাবো এটাসেটামিক্স। আমাদের বাবাদের সাথে দেখাও হবে
তবে কি আমি একটা গান গা না থাক ঠিক আছে


ওবেলিক্স, তোমার কাছে নাকি রোমান শিরস্ত্রাণের বিশাল সংগ্রহ আছে, চলো না দেখি


কি সুন্দর।
যাহ্। কি যে বলো


সবচেয়ে সুন্দর এই শিরস্ত্রাণটা আঙ্কলফুলেকলাগাছিয়াস এর জন্য অনেক মুল্য দেবে, এটা ওর অনেক পছন্দও হবে
এই যে মেয়েটা


এটা ওবেলিক্সের বাবার দেওয়া জন্মদিনের উপহার বিক্রির জন্য নয়


উহ। মাফ কোরো ওবেলিক্স আমি শুধু চেয়েছিলাম আঙ্কলফুলেকলাগাছিয়াসকে সাহায্য করতে ও না থাকলে আমি এখানে আসতে পারতাম না


এই নাও অন্য কিছু লাগবে?


ধন্যবাদ ওবেলিক্স


বজ্জাত ছেলে এবার ঘরের বাকিজিনিস গুলোও সবাইকে গিয়ে গিয়ে দিয়ে আয়


তোমার ব্যাপারে জানি না তবে ক্ষাবালাকে আমার মোটেও সহ্য হচ্ছে না
স্যাতিস্রেস হয়েই বেচারীর এই অবস্থা


ওবেলিক্স তুমি এখানে? চলো মিলনাক্তিক্সকে খুঁজতে আমরা কনদাতুম যাবো
!


ওহ দয়া করো, আমাকে এখানে অসহায়ভাবে ফেলে যেয়ো না
অসহায়? তুমি এখানে সুরক্ষিত ফুলবালা


আর তাছাড়া আমাদের তোমার এখানে আসার কারন জানতেও মিলনান্তিক্সকে দরকার


মিলনান্তিক্স আর মিলনান্তিক্স
গোল্লায় যাক মিলনান্তিক্স
?!


ফুলবালা ঠিক বলেছে মিলনান্তিক্স একটা বোকা গল, যে সবসময় নিজেকে ঝামেলায় জড়িয়ে ফেলে
ব্যাপারটাকে জটিল করো না ওবেলিক্স


আমি ব্যাপারটা জটিল করছি?পণ্ডিতএসটেরিক্স, আপনার কাছে তাই মনে হয়?
পণ্ডিত এসটেরিক্সের আরও কি মনে হয় জানো?


বলে ফেল লিলিপুট, কি মনে হয় তোর?
আমি মনে করি, তুই একটা বোকা ষাঁড়। না বুঝে সব ব্যাপারে নাক গলাস


আমি মোটেও ষাঁড় নই
বুঝেছিস???
PAF!


হায় হায় এ আমি কি করলাম? বন্ধু এসটেরিক্স, তুই ঠিক আছিস তো?


আমি দুঃখিত এসটেরিক্স আমায় মাপ করে দে ভাই


তুমি এসটেরিক্সকে মারলে? দূর হয়ে যাও ওবেলিক্স আমি আর তোমাকে পছন্দ করি না


চলে এসো প্রিয় এসটেরিক্স ওর সাথে আমাদের আর কোনো দরকার নেই
টাকডুমাডুম


চলে আয় গোঁয়ারতুমিক্স ওদের সাথে আমাদের আর কোনো দরকার নেই


কিন্তু ব্যাপারটা হচ্ছে, এসটেরিক্স কেনো সবসময় আমাকে অপমান করবে, হ্যাঁ?


তবে আমি ই বা কেনো ওকে ঘুষি মারতে গেলাম


অনেক খারাপ লাগছে রে গোঁয়ারতুমিক্স, প্রিয় বন্ধু এসটেরিক্সের জন্য


আর ফাবালাও আমাকে আর ভালোবাসে না !!! (কি দুঃখ) (কান্না)


প্রিয় এসটেরিক্স, শুনেছি তোমার কাছে নাকি অসাধারন একটা তলোয়ার আছে?
টাকডুমাডুম


আমি যদি চাই, তবে কি তুমি আমাকে ওই তলোয়ারটা দেবে, প্রিয় এসটেরিক্স?
ডুমাডুম


তোমার জবাব নেই, প্রিয় এসটেরিক্স
টাকডুমাডুম !!!


চলো আমরা গিয়ে তোমার সেই তলোয়ারটা দেখি
টাকডুমাডুম


এসটেরিক্স !! তুই পান করে এসেছিস?
টাকডুমা ডুম
এই সেরেছে


তোর বাবা তোকে দেখলে এখন কি করতো সেটাই ভাবছি, বদমাশ ছেলে
আসি, প্রিয় এসটেরিক্স
টাকডুমাডুম


‹ ফিসফিস › কেমন চলছে?
কার্যোদ্ধার এখনো হয়নি, কিন্তু আমিও আশা ছাড়িনি


জলে ডুবিয়ে তোর পান করার ভূত নামাবো হতচ্ছাড়
গ্লগ টাকডুমাডুম


নাহ এ তো কোনোভাবেই স্বাভাবিক হচ্ছে না ওবেলিক্সের মা ভ্যানিলার কাছে যাই


শুনেছিস ভ্যানিলা? এসটেরিক্স ফ্লাবালার সাথে বাড়ী ফেরার পর থেকে অদ্ভুত আচরন করছে
বলিস কি? আর এদিকে আমারটা আরও বেশী গরম স্যুপ খেলো না, এমনকি শুকর রোস্ট করে দিলাম, তাও না


এসবের মূলে আছে ফ্লাবালা তাকে ধরে ধোলাই দিতে হবে
চল ভ্যানিলা, আমরা এটাসেটামিক্সকে গিয়ে বলি ওর অভিজ্ঞতা আমাদের কাজে আসবে


(ফিসফিস) চলে এসো, এখন কেউ নেই


কোথায় যাচ্ছো ফ্লাবালা?
এখনই আসছি বস্ত্রঅর্লাসিক্স ইয়ে মানে বাবা


ব্যাপার কি? মেয়ে দেখছি পুরোই অন্যরকম হয়ে গেছে


ওবেলিক্সের ব্যাপারটা সহজ
সে প্রেমে পড়েছে


কিন্তু এসর্টোরিক্সের সমস্যাটা বোঝার জন্য আমার ওকে এই পানীয় খাওয়াতে হবে


কথা দিচ্ছি না, যে কাজ হবে। কিন্তু চেষ্টা তো করে দেখতেই হবে
আমি বাড়ী গিয়ে দেখি ওবেলিক্স সোনা কেমন আছে


কেমন আছো প্রিয় এসর্টোরিক্স? আমাকে কি দেবে বলেছিলে, মনে আছে?
টাকডুমাডুম


তো বলো দেখি প্রিয়, কোথায় আছে সে তলোয়ার?
টাকডুমাডুম


চলে এসো, ওর মা আসছে
তবেরে! তলোয়ারটা কোথায় আছে ঠিক করে বলবি কি না!
টাক


তো?
মোটা ষাঁড়টা ওকে এতোজোরে মেরেছে, যে ওর স্মৃতিভ্রংস হয়েছে আর ও অভিনয় করছে না


ক্যাবলা? তোমাকে যদি আর একবার এসর্টোরিক্সের কাছে দেখি, তবে ভূতের শপথ...
অন্তত মিলনান্তিক্সের কথাটা একবার মনে করতে


ওরে ওরে দুরাচার পাপিষ্ঠ রাবন.. ...বাড়ী গিয়ে খেতে থাক রুটি দিয়ে মাখন


হুম শহরে গিয়ে দেখছি ও অনেকটাই বদলে গেছে


মনে হচ্ছে, কোনোরকমের মানসিক শকের কারনে ওর এই অবস্থা হয়েছে
ভুমাড্ডুম


সে যাই হোক, ওকে এখন হাঁ করিয়ে এই পানীয়টা খাইয়ে দিতে হবে
গ্লাপ টাকড্ডুমা গাপ


ই য়া হু ! ! !


পক


এখনই এখানে ফিরে আয় এসটেরিক্স
ই য়ি পি য়া!


পানীয়ের কি সুন্দর ফল ও কি নিজেকে একটা ক্যাঙারু মনে করছে নাকি?
বুঝতে পারছি না, এমন তো হওয়ার কথা নয়


বোকার মতো দাঁড়িয়ে না থেকে কিছু করবে তো, নাকি?
শোনো সর্পীরিলা, আমি যেমন যাদু পানীয় তৈরি করতে তেমন মাঝে মাঝে ব্যাখ্যা করা যায় না এমন পানীয়ও বানাই কিন্তু সবসময় আমাকে দিয়ে অলৌকিক কিছু হবে না জেনে রাখো


ওরে গোঁয়ারত্নমিক্স। মনে হচ্ছে এসটেরিক্সকে হারিয়ে মাথায় আকাশ ভেঙে পড়েছে


ওরে বাবা রে
গ দা ম


এসটেরিক্স? সত্যি তুমি? ভুল দেখছি না তো?


তার মানে তুমি আমায় মাফ করে দিয়েছো? এসো ভাই, হাত ঝাঁকাই




বাবা রে! ঝাঁকাতে বলেছিলাম, প্রায় ছিঁড়ে নিয়েছিলো আর কি হাতটা


এসটেরিক্স দাঁড়াও! আমরা এখনো বন্ধু আছি তো?


আহ! প্রিয় এসটেরিক্স! তোমার কথাই ভাবছিলাম
গাহ্‌!


তলোয়ারের কথাটা মনে আছে তো, প্রিয় এসটেরিক্স?


ওহো! তলোয়ারের বদলে তুমি তাহলে আমার সাথে নাচতে চাও?


সাঁই
সাঁই
সাঁই
সাঁই
সাঁই
সাঁই
সাঁই


বাবা রে! মাথাটা যে বেদম ঘুরছে!


!?
চকাশ!


তোর সাহস হলো কি করে গল


এসটেরিক্স তোমার আচরন
গলবাসী হওয়ার অনুপযুক্ত।
শিগগির ফ্বাবালার কাছে ক্ষমা চ'ং


উ য়া হু !


না আমি তোমাকে উয়াহু বলতে বলিনি। ক্ষমা চাংতে
বলেছি, যদি না আবার তোমার আমার হাতে ঘুষো
খাওয়ার ইচ্ছা না হয়ে থাকে


উ ই য়ে !!!
বং !


ওরে বাবা
ওরে বাবা রে বাবা


তোরা সবগুলোই বর্বর।
আমি থাকবো না এখানে


কিন্তু এ অন্যায়
যখন আমি
এসটেরিক্সকে
মেরেছিলাম, তখন
ফ্বাবালা ওর পক্ষ
নিয়েছিলো আমার
বেলায় কি হলো?


মনে হচ্ছে গানবাজনা
শেষ ওরা যথেষ্ট শান্ত
এখন
গলদের ভাষায়ই
বলতে হয়, মাথায়
আকাশ না ভেঙ্গে পড়ে


ঠ
কা
স

ওটা কি ছিলো?
ছিলো কি ওটা?
হু
য়া
হু
উ
উ
উ
উ
উ
উ
উ
উ
উ
হু রি য়া !
উ ই য়ে
এ এ এ এ
এ এ
ঠকাস
কয়েক ঘণ্টা পরে
? ?
সাগরে ঝড় উঠেছে
উফ্‌ ! মনে হচ্ছে মাথায়
আকাশ ভেঙ্গে পড়েছে
কি অসহ্য ব্যাথা
ব্যাপার কি? সাগরের মধ্যিখানে
পাথরের উপর আমি কি করছি? এ
নিশ্চয়ই কোনো ভয়ঙ্কর দুঃস্বপ্ন

অনেক কষ্ট করে এই জাহাজটা কিনেছি, আমরা ভুলেও আর ওই ছন্নছাড়া গল গ্রামের কাছে যাবো না

আমি ওদের হাতে আর মার খেতে চাই না

বেঁচে গেছি। ওই তো মনে হচ্ছে একটা জাহাজ

ইয়ুহু! এই যে, শুনছেন?

গ...গ...গ...গ...গলবাসী ওই যে একটা গলবাসী

কড় কড় কড়াত

গলবাসী মানে? কিসের গলবাসী? এখানে কোনো গলবাসী টাসী নেই

তাহলে ওই যে দেখছি ওটা কি?

ভূত এ নিশ্চয়ই ভূত বাঁচাওওওওও

শিগগির জাহাজ ঘোরা। আমি মরতে চাই না

বেঁচে গেছি ভূতটা আমাকে খেয়ে ফেলতে পারে নি


আর কোনো আশা নেই, আমায়
সাঁতরেই যাওয়ার চেষ্টা করতে হবে


সাগরে ঝড় আরও বাড়ছে
হে তুতাতি
আর পারছি না


এই তা হলে শেষ








ফ্রুস ফ্রুস


তুতাতি নিজে আমায় এই
ডলফিন পাঠিয়েছেন




ধন্যবাদ
বন্ধু


তুমি ঠিক আছো দেখে নিশ্চিন্ত বোধ করছি
ভুর্তাত আমার জন্য এই ডর্কফিন্টাকে না পাঠালে হয়তো ঠিক থাকতাম না
এই বেচারী জাদুমণি


থাক এসব বাদ দাও এসটেরিক্স, তোমার কনদাতুমে যাওয়ার কথা ছিলো, সেসব কি মনে পড়ছে?
অবশ্যই আমি তো ওবেলিক্স কেও এইনিয়ে বলেছিলাম


যাওয়ার পথে কাজে আমার জন্য এই নাও কিছু জাদু পানীয়
খবরদার এসটেরিক্স তুই ওর কাছ থেকে আর কোনো পানীয় নিবি না


শোনো সর্পীরল, তোমার জাদুমণি এসটেরিক্সের অভিযানের সফলতা শুধুমাত্র এই জাদু পানীয়ের উপরেই নির্ভর করছে, কাজেই দয়া করে চুপ থাকো


তুমি ওবেলিক্স এর কাছে যাও তার এখন তোমাকে দরকার, একজন বন্ধু হিসেবে


ওবেলিক্স নিশ্চয়ই ওর মেনহির তৈরি করার জায়গাতেই আছে


ওবেলিক্স, কনদাতুমে যাচ্ছি আমাদের বাবা দের খুঁজতে যাবে নাকি?
হুহ!


তুমি কি আমার উপরে রাগ করে আছো নাকি? আমি যদি কিছু করে থাকি, তবে না বুঝে করেছি
না এসটেরিক্স, আমার মনে হয়, তুমি যা করেছো, বুঝেই করেছো আর তুমি উপভোগও করেছো


বুঝতে পারছি না কি বলছো তবে আমাদের কনদাতুমে যাওয়া জরুরি মিলনাক্সিক্সকে খুঁজতে
ঠিক আছে কিন্তু তুমি জাবাকাকে আর কখনও অসম্মান করতে পারবে না, ঠিক আছে?


ও ঠিক বুঝতে পারলাম না তবে বলছো যখন, ঠিক আছে
তবে এসো হাত ঝাঁকাই




ঝাঁকাতে বলেছি, হাতটা প্রায় ছিঁড়ে নিয়েছে রে বাবা
দুষ্টু কোথাকার, প্রথমে কে বলেছে, হ্যাঁ?


কনদাতুমে রাত নেমেছে
হায় মার্কারি, আমি সত্যিই কাঠালের মতো মাতাল হয়ে গেছি, কি তেষ্টা হিক
TAVERN


উচিত নয়. হিক। আমি পম্পেইয়ের শিরস্ত্রাণ ও তলোয়ার নিয়ে চুক্তি করে হিক। দুই বুড়োকে হিক। আর এক পাত্র দাও তো. হিক।


রাত হয়েছে উড্ডটিয়াস তোমার এবার যাওয়া উচিত
আর ওদিকে বেচারা পম্পেই হিক। দুগ্ধপোষ্য শিশুটা ভয় পাচ্ছে যে সিজার জেনে যাবে সে এখানে আছে হিক। হায় পম্পেই তুই মরেছিস হিক


কাকে যেন সাবধান করতে হবে কার কথা যেন বলতে হবে হিক। দচ্ছাই ভুলে গেলুম নাকি হিক।


খররররর


কিছু পরে, কনদাতুমে রোমান সেনাবাহিনীর সদর দফতরে
কি???


জলদি। একজন দূত চাই। রোমে সিজারের কাছে জরুরি খবর পাঠাতে হবে


আবার আমরা দেখতে পাবো


রোমান সেনাবাহিনীর সুশৃঙ্খলতার প্রত্যক্ষ উদাহরণ


কিন্তু মাঝে মাঝে
হে দেবতারা। যারা আমার ঘোড়া চুরি করেছে, তাদের যেন পেটের অসুখ হয়


অবশেষে জুলিয়াস
সিজারের প্রাসাদে


জুলিয়াস সিজারের জন্য
বিশেষ সংবাদ
উফ্
আহ্
হায়


জুপিটারের নামে !!!
আবার পম্পেই ?


কনদাতুমের রোমান সেনাবাহিনীর জন্য
বিশেষ সংবাদ। ওরে কেউ দূতকে ডেকে
আনগে যা


আবারো আমরা দেখছি সেই
রোমান ডাকহরকরা ব্যবস্থা,
বিপরীত দিকে এবার
ওরে বর্বরেরা,
আমায় একটা ঘোড়া
দিলে কি তোদের
অভিশাপ দিতুম রে?


ডাক হরকরা
অবশেষে পৌঁছতে
সক্ষম হলো
কনদাতুমের
সেনাবাহিনীতে
উফ্
আহ্
হায়
টক
টক
টক


সম্মানিত যোদ্ধারা, খবর পাওয়া গেছে যে, বিশ্বাসঘাতক পম্পেই
বর্তমানে গলে অবস্থান করছে, ও আরও কিছু বিশ্বাসঘাতককে দলে
টেনে বিদ্রোহ ঘটানোর চেষ্টা করছে এ ব্যাপারে ব্যবস্থা গ্রহন ও
বিদ্রোহ দমন আমাদের প্রতি


ইতোমধ্যে
কনদাতুমেই
অনেকদিন এসটেরিক্স
আর ওবেলিক্সের মা-বাবার
সাথে দেখা হয়নি, যাই
দেখা করে আসি


এবং এই হচ্ছে
আসল
?!
MODERN


ওদেরকে বোগাস জিলিয়াসের সেনারা ধরে নিয়ে গেছে, হয়তো কারাগারে আছে


মিলনান্তিক্স !!!
এসট্রোনমিক্স আর ওবেলিক্সিক্স কে রোমান সেনারা ধরে নিয়ে গেছে


আমাদের গলগ্রামে গিয়ে এসটেরিক্স আর ওবেলিক্সকে জানানো উচিত
ক্র্যাক


ঠিক সেই সময় গলগ্রামে
অবশেষে আমি পম্পেইয়ের সেই তলোয়ারও পেয়ে গেছি
চলো তবে পালাই এ গ্রামে আর নয়


ওহে রোমান ! তোমার সাথে কথা আছে


আমরা কনদাতুম যেতে চাই তুমি কি তোমার গাড়ীতে করে আমাদের সেখানে যেতে সাহায্য করবে?
ইয়ে. আসলে হয়েছে কি


বাহ এ তো বেশ ভালো খবর। আমি নিজেও কনদাতুম যাবো ঠিক করেছিলাম। এখন আমরা একসাথে যেতে পারবো
হা হতোস্মি ! এ বলে কি?
শুনে ভালো লাগলো ফাবালা


কিন্তু কিছুক্ষন আগেই ও কাঁদছিলো
রমনীর মন সহস্র বছরের সখা সাধনার ধন


যাত্রাপথে
মেনহিরটা সাথে করে নিয়ে আসার দরকার কি ছিলো?
বাবাকে দেবো এসব ছোটো উপহার তার অনেক পছন্দ


তোমাকে বিমর্ষ লাগছে কেনো, ওবেলিক্স?
আমার মন খরাপ গোঁয়ারতুমিক্স আমায় ছেড়ে চলে গেছে

আর্মোরিকার বহু
রোমান সেনানিবাসের
মধ্যে একটিতে



সেঞ্চুরিয়ন কেঁচেগণ্ডুসিয়াস, তোমার ওপর দায়িত্ব রইলো পুরো এলাকা তত্ত্বাবধান করা, আর পম্পেইয়ের সেনারা কোথায় লুকিয়ে আছে, তা খুঁজে বের করা

কিন্তু মহামান্য জেনারেল, তাদের আমরা আলাদা করে চিনবো কি করে?
















এর পর থেকেই
রোমান সেনারা
নিজেদের মধ্যেই যুদ্ধ
বিগ্রহের প্যাঁচে পড়ে
একে অপরকে
চিনতে না পেরে
কিছুটা দ্বিধা, আর
কিছুটা সংশয়ে
একেবারে ধ্বসে
পড়লো




নিজের মুখে লাগাম দে, কুমড়োপটাশ
এখনো আমার ধৈর্যের বাঁধ ভাঙ্গেনি
কি? আমি কুমড়োপটাশ?
ছুঁচো, ইঁদুর, গেঁড়ি-গুগলির ঝাঁক


তোকে সার্কাসে নিয়ে সিংহ দিয়ে খাওয়াবো
কিন্তু এই বলে দিলুম
আমার নাম গ্রানাইটিয়াস। আমায়
সিংহও খেয়ে হজম করতে পারবে না


তবে রে অবিমৃশ্যকারী ছোটলোক !
আমার বীর সেপাইরা, ঝাঁপিয়ে পড়ো
?!
আজ তোরই একদিন কি আমারই
একদিন। চলে এসো সৈন্যরা


রোমানেরা নিজেদের
সাথেই মারামারি করছে?
ওরা কি পাগল
হয়ে গেলো?


কিন্তু এ অন্যায় রোমানরা নিজেদের সাথে মারামারি করলে আমরা কাদের মারবো?
গ্লাপ গ্লাপ


চলো ওদের বোঝাই


এই যে মশাইরা, নিজেরা মারপিট করতে লজ্জা করেনা?
আমাদের ছাড়াই?


দূর হয়ে যাও গল
আমরা এখন ব্যস্ত আছি


আসুন তবে আপনাদের ব্যস্ততা একটু বাড়িয়ে দিই
বাড়িয়ে নয়, কমিয়ে ঘুমের মাঝে কি ব্যস্ততা
চটাস
পটাশ




ঠকাস


ব্যস, রাস্তা পরিষ্কার করে ফেলেছি
কিন্তু গাড়ীটা? সেটা গেলো কই?


ওরা আমাদের ফেলে পালিয়ে গেছে


এ স্কুলকুবেলাগাছিয়াস এমন কেনো করলো?
বাজী ধরে বলতে পারি, ও ফাবালাকে অপহরন করেছে


জানো, আসার পর থেকেই ফাবালার আচরন আমার কাছে অদ্ভুত ঠেকছে
হুহ! এটা জানার জন্য তোমার ওকে চুমু খাওয়া লাগলো?


এখন শুধু তোমার মেনহিরই আমাদের ওদের কাছে দ্রুত পৌঁছতে সাহায্য করতে পারে, ওবেলিক্স


এই মেনহির নামক আবর্জনাটা আমাদের গাড়ীতে না থাকলে আমরা আরও দ্রুত যেতে পারতাম


আমরা ওদের অনেক পেছনে ফেলে এসেছি, আর বিপদের আশঙ্কা নেই


মহান জুপিটার


সরে যা গল আমাদের তাড়া আছে
তাড়া আমাদেরও আছে রোমান


এ কি দেখছি ফাবালা?


??
ডাকছো মিলনাত্রিক্স?


!


এই সেই আসল ফাবালা
আমরা মরে গেছি
দাঁড়াও, আমাকে চিন্তা করতে দাও


কে তুমি? আর এসবের মানে কি?


দেখুন ভাই, আমি একজন সাধারন মের্নাহির বিক্রেতা। আসুন, ঝগড়া বিবাদ না করে


আমি একজন মের্নাহির বিক্রেতাকেই চিনি সে তোমার মতো ছুঁচো নয়


আমায় মারবেন না ভাই আমি বড় আদরে মানুষ হয়েছি
ওই মেয়েটা কে? ও ফাবালা সেজেছে কেন?


এই যে হ্যান্ডসাম, তুমি আসল ফাবালা কে তাই চিনতে পারছো না?


দাঁড়া ডাইনী। তোকে আসল ফাবালা কাকে বলে দেখাচ্ছি !!!


নেমে আয়! নেমে আয় বলছি!


?!


আঁ? পরচুলা?


ঠিক আছে তাহলে বলেই ফেলি আমি বিখ্যাত রোমান মডেল ও থিয়েটার অভিনেত্রী লাত্রভিয়াতা এখন অটোগ্রাফ লাগলে সবাই এক লাইনে দাঁড়াও
?!?


এই যে মিলনাস্তিক্স। তোমায় দেখে অনেক খুশী হলুম ভাই
আমিও এসটেরিক্স দয়া করে এদিকে এসে আমাকে কিছু জিনিস বুঝিয়ে দাও


যেমন এই থিয়েটার অভিনেত্রী ফাবালা সেজে কি করছিলো?
?!?


এতক্ষনে বুঝলাম, ও আসলে আমাদের সাথে অভিনয় করছিলো
মানে ও আসল ফাবালা ছিলো না?


এই যে তোমার আসল ফাবালা ওবেলিক্স


মাপ করে দাও এসটেরিক্স আমি ভুল বুঝেই রাগ করেছিলাম


আঙ্গুলফুলেকলাগাছিয়াস ও পালাচ্ছে


না ওবেলিক্স, মেরো না
তবে রে রোমান


গদাম !!!


ভালো আছেন, ভাই?


বোগাস জিনিয়াস আমাকে পাঠিয়েছিলো এই তলোয়ার আর শিরস্ত্রাণ চুরি করার জন্য, কিন্তু এখন আর এই চরিত্রে আমার কোনো আগ্রহ নেই
নিশ্চয়ই এর সাথে তোমাদের বাবার কোনো সম্পর্ক আছে এসটেরিক্স তাঁরা বোগাস জিনিয়াসের কাছেই বন্দী
!
















রোমানরা নিজেদের সাথেই মারপিট করুক ওবেলিক্স, আমাদের এর মধ্যে যাওয়ার দরকার নেই

হুশ। ওরা এতো খারাপ কেনো?

দমাস!

গদাম!


কনদাত্তমে পৌঁছে
?


এইও ! প্রাসাদের বাইরে পার্কিং নিষেধ
ওবেলিক্স, তুমি কি আমাদের বন্ধুকে একটু বুঝিয়ে বলবে, যে আমরা এখুনি চলে যাবো?
নিশ্চয়ই


মাফ করবেন
গদাম !!!


এই কে আছিস?
যাক, অন্তত একজন রোমান স্বাভাবিক আচরন করছে


জানতামই না, আমি এতো বুঝিয়ে বলতে পারি
ধাঁই
ধপাস


বিং !
পাফ
পিফ !
বং !
চুপিসাড়ে পালিয়ে গিয়ে পম্পেইকে সব জানাতে হবে


জনাব দয়া করে বলবেন কি, যে দুজন গল বয়স্ক ব্যবসায়ীদের এখানে কোথায় কয়েদ করে রাখা হয়েছে?
১০ নাম্বার জেল এবার আমাদের ছেড়ে দাও বাবারা


বাহ ! বুঝিয়ে বললে সত্যিই কতো কাজ হয়, না?


এই গলেরা জেলের বাইরে কি করছে? দাঁড়া এখনই তোদের মজা দেখাচ্ছি


খ
টা
শ
কিছু মনে করবেন না


এসটেরিক্স আর ওবেলিক্স! তোরাএসেছিস?
বাবা


ওরে কতদিন ধরে যে অপেক্ষা করছি তোদের জন্য
ওবেলিক্স সোনা, তুমি একটুও বদলাওনি


তোমাদের মায়েরা কেমন আছেন?
আমাদের বিয়ে দেবার জন্য ঝুলোঝুলি ছাড়া আর সবই ভালো
বেশ বেশ, তারপর?


!
বিশ্বাসঘাতক বোগাস ভিনিয়াস! পালানোর চেষ্টা করছো নাকি?


আমাদের কিছু না বলেই চলে যাচ্ছিস যে বড়?
বলেছিলাম না, আমাদের ছেলেরা এলে তোকে মজা দেখাবো?
!


আটকাও বিশ্বাসঘাতককে। পালাতে দিও না
আমি নই, এরা বিশ্বাসঘাতক। পম্পেইয়ের অস্ত্র এদের কাছে আছে। সত্যি বলছি
মনে হচ্ছে, এদেরকেও একটু বুঝিয়ে বলতে হবে


নাহ, প্রতি সপ্তাহে একবার কন্দাতুমে আসতে হবে এখানে অনেক মজা











এই যে গলবাসী ! যখনই কোথাও কোনো সমস্যা হয়, সেখানে তোমাকে দেখা যায় কেনো, বলতে পারো?

রোমানদের নিজেদের মারামারিতে আমাদের কোনো আগ্রহ নেই, হে জুলিয়াস। আমাদের নিজেদের কাজের সাথে মতলব


জানি, তবে জিজ্ঞেস করতে বাধ্য হচ্ছি, যে তোমরা পম্পেই আর বিশ্বাসঘাতক বোগাস জিনিয়াসকে দেখেছো কিনা
ওহ অবশ্যই...


এই হচ্ছে বোগাস জিনিয়াস। আমরা ওকে বুঝিয়ে বলার পর, আপনার সৈন্যেরাও ওকে একটু বুঝিয়ে বলেছে, ফলে এই হাল


একে খুঁজছেন, হে সিজার?


পম্পেইকে ধরে নিয়ে এসেছি। কনদাতুম ছেড়ে পালানোর চেষ্টা করতে গিয়ে আমার সামনে পড়ে


ঠিক আছে, ওদের যখন কনদাতুম ছেড়ে যাবার এতোই ইচ্ছা, তবে ওদের আমি আফ্রিকা পাঠাবো, সেটাই ওদের জন্য ঠিক হবে


আর কেউ যেনো কখনও সিজারকে অকৃতজ্ঞ না বলে। যে উপকার তোমরা আমার করলে, তার জন্য তোমাদের বিশেষ পুরস্কার দেওয়া হবে


স্বর্ণখচিত ছোট্ট আমি
মানে কি?
মনে হচ্ছে, ওর নিজের কোনো ছোট্ট মূর্তি-টুর্তি হবে, স্বর্ণমোড়া


ধন্যবাদ জুলিয়াস, কিন্তু কেউ একজন আছে, যে এই পুরস্কার আমার চেয়েও বেশী দাবী করে


মহান অভিনেত্রী লাত্রাভিয়াতা। যিনি নিজের অভিনয় শৈলী দিয়ে আমাদের সবাইকে মুগ্ধ করেছেন


স্বর্ণমূর্তি ওই মেয়েটাকে দিয়ে দিলো? এই গলগুলো পাগল


পরে...
দোকানটাকে সাজিয়ে গুছিয়ে আবার কাজ শুরু করতে হবে
দশে মিলি করি কাজ...
আমি সবকিছুর জন্য অনেক অনুতপ্ত, আমাকে মাফ করেছো তো?


আরে, কোনো ব্যাপার না
আমরা তোমাকে একটা উপহার দিতে চাই
?!


আসছি... অপেক্ষা করো
আশা করি তোমার পছন্দ হবে


দুই বৃদ্ধ গলবাসীর কাছ থেকে এই রোমান বস্তুটি তোমাকে উপহার দিচ্ছি, অভিনেত্রী লাত্রাভিয়াতা


কিছুক্ষণ পরে...
তালি! তালি! তালি!
তালি! তালি!


আমি তোমাদের আতিথেয়তা কখনোই ভুলবো না, তোমাদের সম্বন্ধে আমি ভুল জানতাম


এখন আমায় যেতে হবে। আঙ্গুলফুলেকলাগাছিয়াস আমায় পৌঁছে দেবে
টাকডুমাডুম
এর এ অবস্থা কেনো? মের্নহিরের বাড়ি খেয়েছে নাকি?
হ্যাঁ, ছোট্ট একটা


তোমাকেও ভুলবো না এসটেরিক্স। এই মূর্তি দেখে রোমের সব থিয়েটার আমার প্রতিভা সম্পর্কে জানবে
আরে, ও কিছুই নয়


চকাশ!

বাবা এসটেরিক্স, তোমার ওই মতোই একজন স্ত্রী দরকার

ওহ, এখন আবার তুমি শুরু করো না

চলুন আমরা আমাদের গাড়ীতে করে আপনাদের গ্রামে পৌঁছে দিয়ে আসি

বাবা ওবেলিক্স, এই মেনহির এর জন্য ধন্যবাদ। চিন্তা করছি দোকানের নামে বদলে রাখবো "উড়ন্ত মেনহির"

বাহ, বেশ হবে

গ্রামে ফিরে যাওয়ার পথে...

এসটেরিক্স, কি চিন্তা করছো?

অ্যাঁ?

কই, কিছু না তো!

আমাদের নায়কেরা ফিরে এলো তাদের গ্রামে, তাদের সম্মানে সেরাতে হলো এক বিশাল ভোজ। অনেক অনেক গরম বিয়ার, আর বুনো শুকরের রোস্ট। সবাই অনেক মজা করলো। সবাই কি? প্রায় সবাই... শুধু একজন গাছের সাথে বাঁধা ছিলো, কারন তার গান কেউ শুনতে চাইছিলো না...

বন্ধুরা, আসুন স্বাস্থ্যপান করি...

ওবেলিক্সিক্স, তোমার এই বয়সে এতো খাওয়া ঠিক নয়

গপুস!

বিয়ারটা না পান করলে কি চলছে না?

আমি খুব খুশী যে আমরা আমাদের বাবামায়ের সাথে ডিনার করতে পারছি

গাপুস!

কিন্তু আমি একটু দুঃখিত। আমার গোঁয়ারতুমিক্স এখনো ফিরে আসেনি

কিনিলে চারনকবি সাথে ফ্রি

2000